# নিবেদন

'স্বর্গে হানা দেওয়া'—১৮৭০-৭১-এর প্যারিসের 'কমিউনার্ড' বা সাম্যবাদী বিপ্লবী নাগরিকদের অসমসাহসিক প্রচেষ্টাকে কার্ল মার্কস সমস্ত অন্তরের শ্রদ্ধা ও মমতা দিয়ে বলতে বাধ্য হয়েছিলেন, তা যেন 'স্টর্মিং দি হেভেন্স' বা 'স্বর্গে হানা দেওয়া'। বাংলার ও ভারতের বিংশ শতকের সংগ্রামী বিপ্লবীদের প্রয়াসকে সেরূপ একটি নামে বর্ণনা করলে অন্যায় হবে না।

দুই ভিন্ন দেশের ভিন্ন কালের ভিন্ন অবস্থার ভিন্ন ধরনের চেষ্টাকে তুলনা করা যায় না। কথাটা উপমা মাত্র, এবং উপমা মোটামুটি দুই যুগের অনিবার্য ব্যর্থতার সত্ত্বেও বিপ্লবী স্পর্ধার, বিপ্লবী সাহসের, সংকল্পের জন্য, অন্য কিছুর জন্য নয়। ভারতবর্ষের জ্ঞানী-গুণী স্থিরবুদ্ধির রাজনৈতিক নেতারা যখন ব্রিটিশ শাসকদের নিকট আবেদন-নিবেদন এবং তৎসহ শান্ত 'এজিটেশন' বা আন্দোলন করাই মনে করতেন রাজনৈতিক অধিকার অর্জনের একমাত্র পথ, তখন নগণ্য দু'-দশটি অর্ধশিক্ষিত যুবকের পক্ষে স্বাধীনতার সংকল্প ও বিপ্লবী সংগ্রামের প্রয়াস বিংশ শতকের সূচনাকালেও অধিকাংশ নেতাদের চক্ষে ছিল দুর্বুদ্ধি ও দুষ্কর্ম, দু'-একজন সহৃদয়ের মমতাভরা দৃষ্টিতে দেশ-প্রীতির দুঃসাহসিক অপচয়। বিপ্লব তো দূরের কথা, প্রকাশ্যে 'স্বাধীনতা' শব্দটা উচ্চারণ করাও অনেকেই তখন সুবুদ্ধির কাজ বলে মনে করতেন না।

তথাপি স্বদেশী যুগের প্রারম্ভ থেকে স্বদেশের স্বাধীনতার স্বপ্ন ও বিপ্লবী আয়োজনের কল্পনাও দেশের মানুষের মনের কোণে দেখা দিয়েছিল। অনেকাংশে তা **wishful thinking**, স্বপ্নবিলাস ও কল্পনার ছলনা। তাই বলে সে স্বপ্নকে সত্য করার ও সে-কল্পনাকে রূপদানের আগ্রহও যে দেখা না দিয়েছিল তা নয়। ১৯৪৭-এর পূর্বেকার ঐতিহাসিকেরা এই স্বপ্নের প্রকাশ সগৌরবে বিবৃত করেছেন, সেই বিপ্লবী চেতনার ক্রমস্ফুরণও অবিক্ষুব্ধ দৃষ্টিতে লক্ষ্য করেছেন, তাঁরা শ্রদ্ধাভাজন। তবু অনুভব না করে উপায় থাকে না যে, তথ্যনিষ্ঠ ঐতিহাসিক বা স্বদেশভক্ত ঐতিহাসিক যে আখ্যাতেই তাঁরা অভিনন্দিত হোন, তাঁরা স্বাধীনতার সকল ধারার প্রয়াসকে সমুচিত গুরুত্বদানে সচেষ্ট হন নি। আরও কথা আছে, প্রেমিকের ধ্যানদৃষ্টি ও প্রাজ্ঞের অন্তর্দৃষ্টির সমন্বয়ই স্বাধীনতার ইতিহাস রচনায় আবশ্যক। না হ'লে ওরূপ ইতিহাসে পাঠকের অভাববোধ থেকে যায়।

এই অভাববোধের সঙ্গেই মনে করতে হয়—ভারতের স্বাধীনতা সংগ্রামের অনুধাবনের সুযোগ এক সময় তো ঐতিহাসিকদের ছিলই না, এখনো সম্পূর্ণ আয়ত্ত হয় নি। ১৯৪৭-এর পরে যে অবস্থার উদ্ভব হয়েছে, তাতে ক্ষমতাপন্ন অনেকের নিকট এ কথাটাই যেন এখন প্রমাণ করা প্রয়োজন, ভারতের স্বাধীনতা আয়ত্ত হয়েছে কংগ্রেসের অহিংস আন্দোলনেরই বলে, মহাত্মা গান্ধীর নেতৃত্বে।

অপ্রাসঙ্গিক হলেও অবিস্মরণীয় যে, ১৯৪৭-এর ১৫ই অগস্ট যে 'স্বাধীনতা' লাভ হয়েছে, গান্ধীজী তাকে স্বাধীনতা বলে স্বীকার করেন নি এবং সে 'স্বাধীনতা'য় গ্রাহ্য

হয়েছিল ভারতবর্ষের বিভাগ—'ভারত' খণ্ডে ও পাকিস্তানে (এবং আরও শ' দুই আড়াই দেশীয় রাজ্যের অবস্থিতি)। অবশ্য এ কথা মানতে বাধা নেই—জাতীয় আন্দোলনে ভারতীয় জাতীয় কংগ্রেসই ছিল প্রধান ধারার বাহক ও **mainstream**।

১৯৪৭-এর ব্যবস্থা কতটা 'অসমাপ্ত বিপ্লব' বা বিপ্লবের প্রতি বিশ্বাসঘাতকতা—তা বিচার সাপেক্ষ। কিন্তু এ-কথা সুনিশ্চিত, যে শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত সাধারণের বিভিন্ন আন্দোলনের স্রোত সেই জাতীয় আন্দোলনের সঙ্গে সম্মিলিত ছিল। তা'ছাড়াও ছিল—স্বাধীনতার বিপ্লবী আন্দোলন—সে ধারাও নিষ্ক্রিয় বা অর্বাচীন নয়। কংগ্রেসের নেতাদের মুখে যখন স্বায়ত্তশাসনের 'স্ব' ছাড়া কিছুই ফুটত না তখনও দেশে স্বাধীনতাবাদী সক্রিয় প্রয়াস, সশস্ত্র বিপ্লবী বা 'মিলিটেন্ট' ন্যাশনালিজমের দুর্দমনীয় প্রচেষ্টা, কলিকাতার 'সঞ্জীবনী সভা' (১৮৭৬), লণ্ডনের লোটাস অ্যান্ড ড্যাগার্স সোসাইটি (১৮৯২), মৈত্রী মেলা (১৯০০), অভিনব ভারত (১৯০৪) প্রভৃতি দু'-এক ক্ষেত্রে যা বিচ্ছিন্ন চিন্তায় ও ঘটনায় দেখা দিয়েছিল, তা যে বিংশ শতকের প্রথম দু'দশকেই ভারতের বহু প্রদেশেই ব্যাপ্ত হয়ে উঠছিল—দেশের সীমানা ছাড়িয়ে এশিয়া, ইউরোপ, আমেরিকায়ও বিপ্লবকেন্দ্র গঠন করেছিল, রাউলাট কমিশনের রিপোর্টেও সে তথ্য বিবৃত রয়েছে,···সময়ে তার ব্যাপ্তি ও শক্তি বৃদ্ধিই হয়েছিল। সে বিপ্লবী কর্মকাণ্ড দেশের প্রয়োজনের তুলনায় সামান্য হতে পারে, কিন্তু আদর্শের সুস্পষ্ট চেতনায় ও সংকল্পের সাহসিক উদ্‌যাপনায়, তেজবীর্যে—তা দেশের লোকের নিকট কম শ্রদ্ধেয় ছিল না। শাসক শক্তির পক্ষেও কম দুর্ভাবনার কারণ ঘটায় নি।

১৯৪৭-এর ব্যবস্থাকে স্বাধীনতার চরম পর্ব মনে করলেও মানতে হবে, তা শুধু অহিংস বা সশস্ত্র জাতীয়তাবাদের শক্তিতে আয়ত্ত হয় নি। তবে প্রধান কারণ দ্বিতীয় মহাযুদ্ধ ও তৎপরবর্তী আন্তর্জাতিক পরিস্থিতি—যাতে ব্রিটিশ সাম্রাজ্যবাদ এবং আরও অনেক সাম্রাজ্যবাদ সমস্ত রকমের বল হারিয়ে পঙ্গু হয়ে পড়ে; বাধ্য হয়ে ক্ষমতার অর্ধাংশ ত্যাগ করেও মূল অংশ রক্ষার পথ ধরে ভারতবর্ষের পূর্বেই ইন্দোনেশিয়া স্বাধীনতা লাভ করেছিল। ব্রহ্মদেশ স্বাধীন হয়, নিশ্চয়ই তা অহিংস আন্দোলনের দৌলতে নয়।

আন্তর্জাতিক সেই যুগাবর্তনের সঙ্গে আই. এন.এ-র অভিযান, নৌ-বাহিনীর বিদ্রোহ, ভারতীয় সৈন্যদলের অজ্ঞাতপূর্ব অভ্যুত্থান, এ-সব স্ফুরণে ১৯৪৭-এর পিছনকার মূল কারণ। বহু আন্দোলনের সমবায়ে তখন ভারতের মুক্তি অনিবার্য হয়ে উঠেছিল। কংগ্রেসের বা অন্য কোন একটি আন্দোলনের ফলে নয়—হিংসা-অহিংসায় উদ্দীপ্ত বহু মানুষের ও দলের সমবেত সক্রিয়তার ফলে।

ইতিহাসে এ সত্য চাপা দেওয়া সম্ভব নয়। শাসকগোষ্ঠী যতই চেষ্টা করুক, এই সরকারি মহাফেজখানায় আইন-আদালতের গুদামে যে তথ্য জমা হয়ে আছে, সে তথ্যের সাক্ষ্যও কম নয়। শ্রদ্ধেয় কালীচরণ ঘোষ মহাশয়ের 'রোল অব্ অনার', 'জাগরণ ও বিস্ফোরণ'-এর মত দু'একটি তথ্যপঞ্জি তা সাধারণের নিকট তুলে দিয়েছে। সম্প্রতি সুহৃদ্বর চিন্মোহন সেহানবীশের আহৃত 'স্বাধীনতার সপ্তধারা' শীর্ষক ভারতীয় স্বাধীনতা-সংগ্রামের বিভিন্ন ধারায় যে বিচিত্র তথ্যরাশি সংকলিত হয়েছে (ম্যাজিক-ল্যান্টার্নের

প্লেটে ও টেপ-করা প্রায় ছ'সাতটি বক্তৃতায় যা এখন দেশের বহুস্থলে কীর্তিত হচ্ছে) তাতে সবিস্ময়ে উপলব্ধি করা যায়—স্বাধীনতার উদ্যোগ শুধু দেশের কোন একটি বিশেষ দলের সৃষ্টি নয়, ভারতের কত স্থানে, কত দিক থেকে স্বাধীনতার স্বপ্ন ও বৈপ্লবিক উদ্যোগে দেশের মানুষ অগ্রসর হয়ে গিয়েছিল. খ্যাত অখ্যাত সেই সমস্ত প্রয়াস অন্তত আট বা ওরূপ ধারায় কখনো মিশ্রিত, কখনো সূত্রহীনতায় আবর্তিত, কিন্তু সবই সমগ্র প্রবাহের গতিসঞ্চারী। তাদের মূল লক্ষ্য এক ছিল, দৃষ্টিতে নতুনত্ব ছিল, ব্যাপকতাও ছিল, নানা বাধায় খণ্ডিত হয়েও ছিল আন্তরিক সততা। সাধ্য কি ঐতিহাসিকরা তথ্যের অভাব দেখছেন বা স্থির কর্মাদর্শের। এ কথা সত্য বিপ্লবী ধ্যান-ধারণা, ব্যক্তিগত অভিজ্ঞতা এমন কি ঘটনা পরম্পরার সূত্রে নিজেদের সাধনার বিশ্লেষণ করতে সমর্থ বিপ্লবীদের এমন বিবরণ ঐতিহাসিকদের উপকরণ হতে পারে। মনে হয় আজকের দিনে তাঁদের সে বিবরণের বিশেষ প্রাসঙ্গিক সার্থকতাও আছে। বিপ্লববাদের সকল তথ্যই সাধারণকে জানানো প্রয়োজন।

অবশ্য অভিনন্দনযোগ্য বিপ্লবী-স্মৃতিকথা বাঙলায় কিছু এখন পাওয়া যায়; বাঙালীর লেখা ইংরেজীতেও তা যৎসামান্য কিছু আছে, আরও বেশি থাকা উচিত। কারণ ভারতের সকল প্রান্তের মানুষই অল্পাধিক বিপ্লব-প্রয়াসে যুক্ত ছিল। নিজের অভিজ্ঞতা থেকে বলতে পারি—শাসকগোষ্ঠীর নীতি ও কৌশলের জন্য হোক বা বাঙালীর নিজের ত্রুটির জন্য হোক, বাংলার বিপ্লববাদের অধ্যায় সকল রকমেই ভারতীয় শিক্ষিত সমাজের নিকট প্রায় অগোচর। ইংরেজীতে লিখিত না হলে তা অন্যভাষীদের জানবার অবকাশ হবে না। পশ্চিম বাঙলায় এখন সে সুবিধা বাঙালী সাধারণের হয়েছে—কিন্তু সুযোগ হলেই যে তা কাজে লাগে তাও জোর করে বলা যায় না।

আর একটি কথা, বিপ্লব-প্রয়াসের কথায় আমরা চমকপ্রদ গল্প খুঁজি, বিপ্লব-কথা যেন রহস্য সিরিজের বিকল্প। 'মেকি' মুদ্রা বাজারে খাঁটি মুদ্রাকে টিকতে দেয় না, এ ব্যাপারে এ দেশেও তা ঘট্‌ছে। আশ্চর্য এই যে তবু আসল মুদ্রা পাওয়া যায়। এমন কি, সম্প্রতিকালে নতুন খাঁটি মুদ্রাও বাজারে বেরোয়। আশা করি মেকির মৌতাত সত্ত্বেও সে-সব লেখা পাঠকের গ্রাহ্য হবে। কারণ, সব 'বিপ্লব স্মৃতিকথা' দোষ-ত্রুটিশূন্য না হলেও তথ্যগুণে অধিকাংশই মূল্যবান,—কিছু না কিছু জিজ্ঞাসুদের দাবি মেটায়। যেমন, অনন্ত সিং-এর চট্টগ্রাম বিদ্রোহের বিশদ বিবরণ। ওরূপ নাম না বাড়িয়েও বলতে পারি—দু'একখানি বই সেই সঙ্গে সাহিত্যগুণান্বিতও। আর অধিকাংশই অভিনন্দন-যোগ্য। তথাপি সবশুদ্ধ দাবি সম্পূর্ণ মিটেছে এমন নয়। কারণ আমাদের দাবি শুধু তথ্যাহরণের দাবি নয়, দাবি জিজ্ঞাসা-সঞ্চারেরও। দেখি নানা অস্পষ্ট ধারণাই আমাদের বুদ্ধিজীবীদের অনেককে পোষণ করতে হয়—যথা 'স্বর্গে হানা দেওয়া' নয় বরং শূন্যে কামান দাগানোই। বারীন্দ্র ঘোষের কথা থেকে মনে হয় ওরকমই ছিল তাঁদের চেষ্টা। অন্ততঃ তাঁরা নিজেরা তাই বুঝেছিলেন। পাঠক সাধারণ কী বুঝবে তা থেকে? তার পরবর্তীদের না ছিল কোনো বৈপ্লবিক ভাবাদর্শ, না বাস্তববুদ্ধি—না দেশের জনসাধারণের সমর্থন-সংগ্রহের জন্য মাথাব্যথা, না বিপ্লবের প্রকরণ পদ্ধতি সম্বন্ধে বিচার-বিবেচনা। অর্থাৎ বিপ্লববাদের না 'ইডিয়লজি', না 'প্রোগ্রাম', এরূপ ধারণা একেবারে মিথ্যা নয়।

এমন কি বিপ্লবী দলগুলির পরস্পরের যে মিল ছিল, তাও বলা যায় না। "কঃ পন্থা ?" —প্রথম থেকেই এ প্রশ্ন উঠেছে। আর শেষ অবধি প্রায় সকলেই যেন বোমা-পিস্তল সংগ্রহ, অর্থাভাবে ডাকাতি, গুপ্তচর ও বিশ্বাসঘাতক হত্যা, কিম্বা শ্বেতাঙ্গ শাসক সাহেবদের নিধন করে, শাসকগোষ্ঠীতে ত্রাস সঞ্চার—এতেই দেখেছেন পন্থা, এরূপ অন্ধগলিতেই দলগুলি মাথা ঠুকে মরেছে। এইসব ধারণা একেবারে মিথ্যা নয়। তাই বিপ্লববাদকে একসময় **Anarchism** এবং পরে **Terrorism** বলাটা চালু হয়। যদিও **Militant Nationalism** বলাই যথার্থ, যাই বলা হোক সব মিলিয়ে এ সম্বন্ধে জানা-বোঝার প্রয়োজন এখনো রয়ে গিয়েছে। বিপ্লবী প্রচেষ্টার জটিল আন্দোলনে ইতিবাচক ও নেতিবাচক, পজিটিভ ও নেগেটিভ তরঙ্গ-সংঘাত থাকবারই কথা, তথাপি তার নিগূঢ় প্রভাবে জাতীয় চরিত্রও আলোড়িত ও বিবর্তিত না হয়েছে, তা নয়। দুর্বল দেহ, দুর্বল চিত্ত, ভীরু বাক্‌সর্বস্ব বাঙালী চরিত্রের মধ্যে এই একটি কারণেও সাহসের, আত্মত্যাগের ও আত্মপ্রত্যয়ের আগুন জ্বলে উঠেছিল, এখনো নিভছে কিনা জানি না। বিদ্যাসাগর-বিবেকানন্দের দান যেরূপ, ক্ষুদিরাম থেকে সুভাষ বসুদেরও দান সেরূপ বাঙালী চরিত্রকে প্রতিষ্ঠা দিয়েছে। বাঙালী বিপ্লববাদ ইতিবাচক ও নেতিবাচক সমস্ত গুণে-দোষে একটা বিশিষ্ট প্রকাশ (**feature**)। আর সে বিপ্লবপন্থাকে বুঝবার পক্ষে প্রধান উপকরণ এখন সেই বিপ্লববাদীদের স্মৃতিকথা। ঘটনার বিবরণ অপেক্ষাও তার ভাবনা ও কর্মনীতি এখনো আমাদের স্থিরচিত্তে বিবেচ্য ও বিচার্য।

ভাগ্যক্রমে সেরূপ গ্রন্থের অভাব ক্রমে কমছে—ঐতিহাসিকদের কাছে তাই বৈপ্লবিক কর্মধারার উৎস-গ্রন্থের অভাব কমে আসবে। অনেক বই-ই জনসাধারণেরও পাঠ করা উচিত, তবে ফলাও-করা সত্যমিথ্যা রং চড়ানো আবেগ সৃষ্টির কাহিনী না পড়াই ভাল। আমাদের বুদ্ধি-বিবেচনায় অন্যান্য গ্রন্থের মধ্যে বিশেষ উল্লেখযোগ্য অন্ততঃ খানকয়েক বই: হেমচন্দ্র কানুনগোর, ডাক্তার যাদুগোপাল মুখোপাধ্যায়ের, মহারাজ ত্রৈলোক্য চক্রবর্তীর, বাংলার বাইরে যোগেশ চ্যাটার্জির, (বারাণসীর) শচীন্দ্রনাথ সান্যালের ও আদিপর্বের ডঃ ভূপেন্দ্রনাথ দত্তের স্মৃতিগ্রন্থ। এই বইগুলির গুরুত্ব এই যে, হেমচন্দ্র কানুনগো ও ডঃ ভূপেন দত্ত মহাশয়দের বই থেকে পাই বিপ্লববাদের প্রথম যুগের কথা। তীব্র ভাষায় এই বাস্তববাদী পুরুষ সেই অরবিন্দ-বারীন্দ্র যুগের বিপ্লবী নেতাদের সম্বন্ধে যা বলেছেন, তা কতটা ঠিক, কতটা বেঠিক, জানি না। কিন্তু সে যুগেও কর্মপন্থা সম্বন্ধে তাঁর সে সমালোচনা অগ্রাহ্য করার মত নয়। ত্রৈলোক্যমহারাজ ও ডাঃ যাদুগোপাল মুখোপাধ্যায়ের জীবনকথায় আছে সুস্থচিত্ত, অসামান্য একজন মানুষের জীবনাংশ হিসাবে বিপ্লববাদের দ্বিতীয় বা মধ্যপর্বের বিবরণ ও আলোচনা, শচীন্দ্র সান্যালের কথায় আছে অসামান্য এক কর্মীপুরুষের কর্ম, চিন্তা ও বিপ্লব-ভাবনার কথা। এছাড়াও উৎকৃষ্ট বই আরও আছে, তা স্মরণীয়। তবে পূর্বেকার ও পরেকার আরও গ্রন্থের সঙ্গে এসব বই মিলিয়ে পড়লেও, বিপ্লবের মোটামুটি তিন পর্বের তাৎপর্য হৃদয়ঙ্গম হতে পারে, এই আমাদের বিশ্বাস। তাই এসব গ্রন্থের পুনর্মুদ্রণ আমরা কামনা করি।

ডাঃ যাদুগোপাল মুখোপাধ্যায়ের 'বিপ্লবী জীবনের স্মৃতি' উপস্থাপিত হচ্ছে। নিশ্চয়ই যাঁরা পাঠ করবেন তাঁদের নিকট আর বাক্যব্যয় নিরর্থক এমন কি অশোভন; তবু তা করতে হল, এ কার্যে পূর্বাহ্নে লেখক প্রতিশ্রুত। আর লেখকের উদ্দেশ্য পাঠকদের সঙ্গে এ বইয়ের যথাসম্ভব তাৎপর্য স্মরণ।

বাঙলার বিপ্লবীদের মধ্যে ডাঃ যাদুগোপাল মুখোপাধ্যায় আর অল্প দু'একজনার মতই 'প্রবাদ-পুরুষ', তাঁদের অনেকের মতই 'প্রচার' কেন, প্রকাশ-বিমুখ; অথচ সহৃদয় এবং নামকরা বিপ্লবী হলেও, স্বচ্ছন্দ ব্যক্তিত্বের মানুষ, অমায়িক এবং আকর্ষণীয়। জানা সত্ত্বেও এই লেখককে তিনি প্রথম সাক্ষাৎ দিয়েছিলেন অনেক পরে, ১৯৩৮-এর একটি রাজনৈতিক সভায় এবং তখন তিনি বলেছিলেন, 'আমাদের কালে রাজনৈতিক কর্মনীতির অঙ্গ ছিল গোপনচারিতা; এখন কাল পরিবর্তনে তার নীতি হল প্রকাশ-ধর্মিতা,' তখন বাংলায় তাঁর বাস নিষিদ্ধ। বলা বাহুল্য বাংলার বাইরের সে সভায় তিনি কথা বলেন নি। তবে সেখানে তাঁর উপস্থিতিই ছিল যথেষ্ট। অর্থাৎ তখনো তিনি রাজনীতিতে আগ্রহশীল, তবে পরিচালক অপেক্ষা পরিদর্শক। তখন তিনি সপরিবারে রাঁচীবাসী, সুচিকিৎসকরূপে, বিশেষ করে যক্ষ্মারোগের বিশেষজ্ঞ হিসাবে, বাঙলায় বিহারে প্রসিদ্ধ। রাজনৈতিক সহযোগীদের অনুরোধে এ সময়ে তিনি তাঁর জীবনকথা ব্যক্ত করেন; সম্ভবতঃ সময়াভাবেই তা মুখোমুখি বলে যান; রাঁচীতে তাঁর চিকিৎসাধীন একজন তরুণ ও মুক্ত রাজবন্দী নারায়ণ লাহিড়ী তা লিখেছেন, এবং তাই মুদ্রিত ও প্রকাশিত হয়।

এ গ্রন্থে বিপ্লব-প্রসঙ্গে তথ্য ও ঘটনাংশ যা আছে পাঠকের নিকট তার পুনরুক্তি নিষ্প্রয়োজন। তবে বিশেষ দু'একটি বিষয় আমরা লক্ষ্য করতে পারি, তার তাৎপর্য আমরা যা বুঝেছি সংক্ষেপে তাও নিবেদন করছি।

বিপ্লবের ভাবাদর্শে, ধ্যান-ধারণা বিষয়ে বিশেষ কথা নেই এ-গ্রন্থেও। লক্ষ্য হিসেবে মনে হয় তাঁদের আশা ছিল ভারতবর্ষ স্বাধীন প্রজাতান্ত্রিক রাষ্ট্র হবে, এই ধারণা তাঁদের ছিল, আর এই ছিল তখনকার কর্মযজ্ঞের পক্ষে যথেষ্ট। ভাবী কন্‌স্টিটিউশন নিয়ে তর্ক ছিলো তখন নিষ্প্রয়োজন।

বিপ্লবের কর্মকাণ্ড সম্বন্ধে জানতে পারি, চতুরঙ্গ বাহিনীর গোপন সংগঠন ছিল বিপ্লবের প্রথম পাদ। ছাত্র, যুবক, কৃষক-শ্রমিক ও ভারতীয় বিপ্লব-দীক্ষিত ফৌজ— এই চার শাখা নিয়ে সেই চতুরঙ্গ। একমাত্র শিক্ষিত মধ্যবিত্ত শ্রেণীর যুবক নিয়ে বৈপ্লবিক সংগঠন তিনি চান নি। চেয়েছেন দেশের জনশক্তিকে নিয়ে। পরবর্তী সময়ে আমাদের জিজ্ঞাসার উত্তরে বলেছিলেন—কার্যতঃ তা হয়ে ওঠে নি। চেষ্টা সাধারণ ছাত্র ও যুবকদের মধ্যে আবদ্ধ থেকে গিয়েছে। দু'একজন তদতিরিক্ত সাধারণ মানুষকেও সংগ্রহ করেছেন। তাতে প্রথম মহাযুদ্ধকালে ফৌজের সঙ্গে গোপনে বিপ্লব প্রস্তুতির চেষ্টা হয়েছিল। ফৌজের লোক ও কিছু বিপ্লবী কর্মী ঐ সূত্রে প্রাণ দিয়েছে। উত্তরপ্রদেশের ও ব্রহ্মদেশস্থ ভারতীয় ফৌজের মধ্যে তখনকার সে আয়োজনের কথা সকলেই এখন জানে।

কর্মপদ্ধতি সম্বন্ধে যাদুগোপালবাবুর নিজস্ব মত ছিল। পিস্তল প্রভৃতি

দু'দশটা অস্ত্র-সংগ্রহ, ত্রাসসূচক গুপ্তহত্যা, ডাকাতি প্রভৃতি পদ্ধতি এসবে তাঁর মূলতঃ সম্মতি ছিল না। তাঁর অভিপ্রায় ছিল গুপ্তসমিতি ও সংগঠন বাড়িয়ে যাওয়া। গ্রামে গ্রামে সে-সব শক্তিকেন্দ্র আশানুরূপ বৃদ্ধি পেলে গেরিলা পদ্ধতিতে থানাগুলি দখল করা কঠিন হবে না। এভাবে শহরকে গ্রামাঞ্চল থেকে বিচ্ছিন্ন করে ফেলা সহজ হবে; শাসকশক্তি শহরে প্রবল থাকলেও, গ্রাম থেকে উৎখাত হবে। গ্রামে থেকে গেরিলা যুদ্ধ পরিচালনা করে শাসক-শক্তিকে পযুর্দস্ত ও নিষ্ক্রিয় করাই আসল সংগ্রাম-কৌশল। বর্তমানের নকশালপন্থী কোনো কোনো দল অনুরূপ চীনা-বিপ্লবী ( লিনপিয়াও ? ) নীতি এই 'গ্রাম থেকে শহর দখলে'র কৌশল গ্রাহ্য করেছে। কৌশলটা নতুন নয়, মূল গেরিলা-সংগ্রাম তো এরূপই। ভারতের ক্ষেত্রে ডাঃ যাদুগোপাল এ কৌশলই অবলম্বনীয় মনে করতেন*। কার্যতঃ প্রথম মহাযুদ্ধকালে এ কৌশল অবলম্বনের সুযোগ ও সময় পাওয়া যায়, কিন্তু পরেও যায় নি। ফলে কার্যতঃ ঘটেছে **terrorism**; বা তার অপেক্ষাও ব্যর্থ ডাকাতি প্রভৃতি **action**; তা যাদুগোপালের অভিপ্রেত ছিল না।

বিপ্লবী দলগুলির ঐক্য ছিল যাদুগোপালের প্রধান এক কার্য। বাংলার গুপ্ত-সমিতিগুলি প্রথমাবধি পৃথক পৃথক ভাবে কাজে লাগে—একথা ঠিক। বাংলায় 'অনুশীলন' ও 'যুগান্তর' এই দু'দল শুধু প্রতিযোগী নয়, অনেক সময়েই পরস্পর প্রতিকূল হয়ে পড়ত, বহু রকমে নিজেদের উদ্দেশ্যও খণ্ডিত করেছে। মাত্র দু'বার দলাদলি ছেড়ে তারা কিছুদিন মিলিতভাবে কাজ করতে পেরেছিল বলে জানা যায়—প্রথম মহাযুদ্ধকালে ( ১৯১৪-১৮ ), যতীন্দ্রনাথ মুখোপাধ্যায় ও রাসবিহারী বসুর নেতৃত্বে। দ্বিতীয়বার ( ১৯২৬-২৯-এ ) কারাবাসকালীন যাদুগোপাল মুখোপাধ্যায়ের ও মদন ভৌমিক প্রভৃতির আগ্রহে ও পরামর্শে, কিন্তু এই শেষ ঐক্য বেশি দিন স্থায়ী হয় নি। ১৯২৯-এর পরে পরস্পর-বিরোধ আবার আরম্ভ হয়। 'বিপ্লবপন্থীদের ঐক্য' যাদুগোপালের কর্মকাণ্ডে অপরিহার্য বলে গণ্য। সম্ভবতঃ সে দলাদলি তাঁকে মর্মাহত করে থাকবে। বিষণ্ণ ও ক্লিষ্ট করেছে। এ কথাও স্মরণীয়—যাদুগোপাল মুখোপাধ্যায় ও তাঁর বন্ধুরা ছিলেন মূল কলিকাতা অনুশীলন সমিতির সদস্য। কর্মসূত্রে পরে 'যুগান্তর' নামে পরিচিত দলগুলির তিনি হন প্রধান পরিচালক—কিন্তু দু'দলের ঐক্য ছিল তাঁর প্রধান উদ্দিষ্ট।

এইরূপ ছিল ডাঃ যাদুগোপালের বৈপ্লবিক ভাবনার প্রধান বৈশিষ্ট্য, সর্বশ্রেণীর জনশক্তির সংগঠন, গেরিলা যুদ্ধের পদ্ধতি এবং বিপ্লবী ঐক্য—তাঁর ইতিবাচক দিক; আর নেতিবাচক দিক জনবিচ্ছিন্ন মধ্যবিত্ত যুবসংগঠন, সন্ত্রাসপন্থা ও তদানুষঙ্গিক পথভ্রান্তি এবং খণ্ডখণ্ড বিপ্লবী দল উপদলের দলাদলি, বিরোধ-বিভেদ—এইসব তাঁর অনভিপ্রেত। কিন্তু বাঙলার ও ভারতীয় সশস্ত্র স্বাধীনতার আন্দোলন ডাঃ যাদুগোপালের ভাবনায় সর্বাংশে পরিচালিত হয়েছে তা বলা যায় না। একে গুপ্ত-

* 'ভারতে সমর সংকট'—যাদুগোপাল মুখোপাধ্যায় দ্রষ্টব্য।

সমিতি, তাতে পূর্বেকার পূর্বাবধি পরস্পর বিচ্ছিন্ন দল, বারেবারে তারা বিভ্রান্ত হয়েছে, নানা মত ও নানা কর্মাদর্শে চালিত হয়েছে। তথাপি সকলের আদর্শ, নিয়ম-নীতি, কর্মপ্রণালী অনুসন্ধান ও অনুধাবন না করলে যেমন ভারতীয় স্বাধীনতার আন্দোলনের ধারা সম্পূর্ণ জানা হয় না, আমাদের ধারণা যাদুগোপাল মুখোপাধ্যায়ের বিশিষ্ট ভাবনাকে ও দানকে অনুধাবন না করেও বিপ্লব আন্দোলনের সম্পূর্ণ রূপ উপলব্ধি করা যায় না।

যাদুগোপাল মুখোপাধ্যায়ের গ্রন্থ কিছুটা তাঁর হাতে-লেখা নোট, অনেকটা মুখেমুখে কথিত ও তদনুযায়ী অনুলিখিত, এ কথা উল্লিখিত হয়েছে। স্থানে স্থানে পুনরুক্তি ছিল। সেভাবেই প্রথম সংস্করণ মুদ্রিত ও প্রকাশিত হয়। এই দ্বিতীয় সংস্করণ প্রকাশের প্রস্তুতিতে তাঁর ইচ্ছা ছিল—পুনরুক্তি বর্জিত হয়, কিছু নোট নিষ্প্রয়োজন ও অপ্রাসঙ্গিক, আর কিছু কথা বাহুল্য—তা পরিত্যক্ত হয়। নোটের ভাষায় ও কথনকালীন ভাষায় যে শিথিলতা থাকা সম্ভব তাও মার্জিত হয়—এও তিনি বলেছিলেন। এসব বিষয়ে তিনি তাঁর অনুজ সহকর্মীদের সঙ্গে অনেক সময় খোলাখুলিভাবে পরামর্শ করেছেন, নিজের কথিত প্রসঙ্গাদি সম্পর্কেও তিনি তাদের সঙ্গে বহুদিন ধরে স্বচ্ছন্দ চিত্তে আলাপ করেছেন। দু-এক সময়ে দু-একজনকে পত্রদ্বারাও আপন বক্তব্য জ্ঞাপন করেছেন—সেরূপ পত্রও কিছু কিছু পাওয়া যায়। দ্বিতীয় সংস্করণের উদ্দেশ্যে তিনি স্বয়ং তাঁর বক্তব্য সংস্কার করে যেতে পারবেন না—স্বাস্থ্যে কুলাবে না, সময় হবে না—বলেই ছিল তাঁর এসব প্রয়াস। শেষ অবধি তিনি এই সংস্করণ উল্লিখিতরূপে প্রস্তুত ও প্রকাশের ভার অর্পণ করেন আমাদের (গোপাল হালদার, চিন্মোহন সেহানবীশ, শান্তিময় রায়কে)—বোধহয় স্নেহবশে,—আমাদের যোগ্যতার জন্য নয়। শুনেছি তাঁর সহযোগী ও আত্মীয়দেরও তাতে সম্মতি ছিল। অবশ্য তাঁর সহযোগীদের কার কার সঙ্গে প্রয়োজন মত পরামর্শাদি করতে হবে, তাও জানিয়ে কতকটা এই সম্পাদকের দ্বিধা ও দুশ্চিন্তা লাঘব করেছিলেন। আমাদের দ্বিধা ও দুশ্চিন্তার কারণ এই—আমরা (সম্পাদকত্রয়) তিনজনই রাজনীতিতে তখন পৃথক পার্টি ও পৃথক মতবাদের সঙ্গে যুক্ত। অবশ্য তিনি তা জানতেন। আমাদের মতামত নিয়েও তাঁর সঙ্গে সুস্থ মনে আলোচনা হয়েছে। তাতে অনেকটা বুঝেছিলাম—আপনার জ্ঞান ও অভিজ্ঞতা অনুযায়ী তিনি সামাজিক মুক্তি, জাতীয় ঐতিহ্য এবং সুস্থ মানবতাবাদে আস্থাশীল ছিলেন। আমাদের কোনো কোনো নীতি ও পদ্ধতিকে তিনি তেমনি 'উগ্র' ও ভ্রান্ত বলে বিবেচনা করতেন। সে বিষয়ে আমরা যে তাঁর মত ও ধারণা মানতাম না, তাও ভালো করেই জানতেন। তথাপি শুধু আন্তরিক স্নেহভাজনদের সততায় বিশ্বাসী ও নিজের বিচারবুদ্ধিতে দৃঢ়মত হয়ে এই দ্বিতীয় সংস্করণ তাঁর আলাপ-আলোচনা ও উপদেশ অনুযায়ী প্রস্তুত করবার সম্পূর্ণ দায়িত্ব আমাদের উপর অর্পণ করেন। তাঁর পত্নী-পুত্রেরা সর্বান্তকরণে তা অনুমোদন করেন। সবশেষে সস্নেহ পরিহাসে বলেছিলেন, "ওহে দেখো, আমাকে একেবারে কমিউনিস্ট করে দিও না," জানাতে পারি, জ্ঞানবুদ্ধি বিবেচনা মত—আমরা তাঁর আস্থার মর্যাদা রাখতে চেয়েছি। হয়তো একটু বেশিই সতর্ক হয়েছি যেন তাঁর মতামত কিছুমাত্র ক্ষুণ্ন না হয়—পুনরুক্তি

দূর করেছি, যতটা তা দূর করা সম্ভব তাও করি নি। অতি সামান্যই পরিবর্তন করেছি, যা তিনি সংশোধনার্থে বলে গিয়েছিলেন তার অতিরিক্ত কিছুই যোগ করি নি। আক্ষরিক ও মুখের ভাষার শিথিলতা মার্জিত করতে গিয়েও বারেবারে থেমে গিয়েছি—মনে হয়েছে তাঁর কথার বৈশিষ্ট্য ক্ষুন্ন হবে, সম্পাদনায় তথাপি যথেষ্ট ত্রুটি থাকবার সম্ভাবনা—সে আমাদের যোগ্যতার অভাব। যাদুদার বক্তব্যকে অবিকৃত রাখবার ব্যাপারে ত্রুটি ঘটে নি—এই আমাদের বিশ্বাস।

সম্পাদনা ও প্রকাশনা বিষয়ে আরও একটু বলার আছে। সম্পাদনা ব্যাপারে সবচেয়ে বেশি পরিশ্রম করেছেন সুহৃদ্বয় চিন্মোহন সেহানবীশ ও শান্তিময় রায়। আমার পক্ষে তা অতি সামান্যই সাধ্য হয়েছে—যদিও আমার উপরই এই নিবেদন লেখার ভার তাঁরা অর্পণ করেছেন। আশানুরূপ দায়িত্ব আমরা পালন করতে পারি নি।

যাঁদের শুভেচ্ছা লাভ করেছি তাঁদের সকলের নাম করা সম্ভব হল না। গ্রন্থে যাঁদের নামোল্লেখ হয় নি যাদুগোপালের ব্যক্তিগত আত্মীয়-পরিজনদের ও রাজনৈতিক অসংখ্য সহকর্মীদের অকুণ্ঠ সহযোগিতা আমাদের চিরস্মরণীয়। এর মধ্যে অরবিন্দ ভবনের পাঠাগার কর্তৃপক্ষের সৌজন্যে অরবিন্দের দুষ্প্রাপ্য আলোকচিত্রটি পাওয়া গেছে। রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য শ্রীদেবীপদ ভট্টাচার্য মহাশয়ের সাহায্য ভিন্ন ওকাকুরা ও অমরেন্দ্র চ্যাটার্জির আলোকচিত্র পাওয়া সম্ভব ছিল না।

আমাদের বিবেচনা মত ও স্বর্গীয় লেখকের অনুমতিক্রমে যা প্রাসঙ্গিক হিসাবে যোগ করেছি তা কয়েকটি পরিশিষ্ট পর্যায়ে সংযোগ করা হয়েছে। তার মধ্যে উল্লেখযোগ্য—যাদুবাবুর স্নেহভাজন বন্ধু শ্রীকালীচরণ ঘোষ মহাশয়কে লিখিত কয়েকটি তাৎপর্যপূর্ণ পত্র। ১৯৭৪ সালে শ্রীমান শান্তিময় রায়কে প্রদত্ত পুস্তকে লেখকের স্বহস্তলিখিত কয়েকটি উল্লেখযোগ্য তারিখের ব্যাখ্যা, ১৯৪৭ সালের ৯ই সেপ্টেম্বর বালেশ্বর দিবসের বক্তৃতা এবং আরও কিছু কিছু লেখা ও আলোচনা যা পরবর্তীকালে তাঁর জীবিতকালেই আবিষ্কৃত ও আলোচিত হয়েছিল—যেমন দ্বিতীয় আন্তর্জাতিকের তৃতীয় কংগ্রেসে মানবেন্দ্রনাথের খসড়া প্রস্তাব ও তার উপর লেনিনের সংশোধন। এ বিষয়ে যাদুবাবুর মতামত ও চিঠি-এগুলি প্রাসঙ্গিক মনে করে সংযোজিত হল।

এ কথা তো স্পষ্ট যে আমাদের উদ্যোগ বা চেষ্টায় আমরা কিছুতেই এ গ্রন্থের মুদ্রণ-ব্যবস্থা করে উঠতে পারছিলাম না। হয়তো এদিনে এ গ্রন্থ প্রকাশ করা সম্ভব হত না যদি না পশ্চিমবঙ্গ সরকার প্রকাশ-ব্যয়ের অনেকখানি ভার (১৫০০০ টাকা) বহন না করতেন এবং প্রকাশক হিসাবে অ্যাকাডেমিক পাবলিশার্স-এর পক্ষে শ্রীমান বিমল কুমার ধর স্বতঃপ্রবৃত্ত হয়ে মুদ্রণ ও প্রকাশ ভার গ্রহণে অগ্রসর হয়ে না আসতেন। এই সংস্করণের জন্য আমরা তো নিশ্চয়ই, পাঠকসমাজ ও এই দুই পক্ষের নিকট আন্তরিক কৃতজ্ঞ। যাদুবাবুর অন্যতম স্নেহভাজন শ্রীমহেন্দ্রনাথ দত্তের নিকট হতেও কয়েকজন বিশিষ্ট বিপ্লবী নেতার ব্লক তৈরীর মারফৎ অকুণ্ঠ সাহায্যও উল্লেখযোগ্য। এশিয়াটিক সোসাইটির কর্মী শ্রীবীরেশ্বর বন্দ্যোপাধ্যায় অতি অল্প সময়ের মধ্যে নতুন করে গ্রন্থপঞ্জি তৈরী করে দিয়ে অশেষ ধন্যবাদের পাত্র হয়েছেন।

আর যাঁদের নিকট কৃতজ্ঞতা প্রকাশ বাহুল্য অন্ততঃ আমাদের পক্ষে—যাঁরা পূর্বাপর সকলের সঙ্গে সংযোগ রক্ষা করে এই গ্রন্থ প্রকাশ করা সম্ভব করেছেন তাঁরা হলেন মাননীয় সুহৃদ্দ্বয় শ্রীনয়নাঞ্জন দাশগুপ্ত ও শ্রীকমলা মুখোপাধ্যায়—যাঁদের অদম্য উদ্যম ও উৎসাহ ভিন্ন এ গ্রন্থ প্রকাশ করা সম্ভবই হোত না।

সি-আই-টি রোড
ব্লক—এইচ্, ফ্ল্যাট-১৯
কলিকাতা-৭০০০১৪
১৫ই ফেব্রুয়ারি, ১৯৮০

Dr. JADUGOPAL MUKHERJEE

CIRCULAR ROAD
RANCHI

পরম স্নেহাস্পদ শ্রীমান গোপাল,

তোমার চিঠি আমার ছেলে অমলের পড়ে শোনাল। তুমি আমার বই-এর দ্বিতীয় সং-এর ভার নিচ্ছ জেনে পরম নিশ্চিন্ত বোধ করছি। গত দশ বছর যাবৎ অনেকেই আমাকে বই টির দ্বিতীয় সং প্রকাশের জন্য তাগাদা দিচ্ছিলেন কিন্তু প্রথম সং-এর একটি ত্রুটি সংশোধন করার সুযোগ এবং অনেক নূতন ও অপ্রকাশিত তথ্য পরিবেশনের লোভ দুটো কারণে সম্বরণ করতে হয়েছিল, প্রথমতঃ আমার একার পক্ষে অত পরিশ্রম করা সম্ভব ছিলনা, দ্বিতীয়তঃ বই টির সম্পাদনার জন্য এমন কেউ এগিয়ে আসেননি যাঁর আমাদের সে যুগের বিপ্লবের প্রচেষ্টা এবং দর্শন জানা ছিল ও এভার নিতে পারতেন। কিন্তু তুমি আমাদের বিপ্লবী দলের অন্তরঙ্গোষ্ঠীর লোক; আমাদের খুব কাছ থেকে দেখেছ ও জেনেছ স্বাধীনতা আন্দোলনে স্বকীয় ভূমিকা নিয়েছ এবং তোমার অসাধারণ পাণ্ডিত্য আমাদের গর্বের বিষয়, সুতরাং তোমার চেয়ে যোগ্য আর কে আছে। যখন শুনলাম যে তুমি এ দায়িত্ব নিতে আগ্রহী, এবং কল্যাণীয় শ্রী চিন্মোহন সেহানবীশ ও শ্রী শান্তিময় রায় তোমাকে এব্যাপারে সাহায্য করতে রাজী হয়েছেন, তখন আমার আনন্দ সম্পূর্ণ নিশ্চিত ভাবে জানিয়ে এবং তোমাদের আমার আন্তরিক আশীর্বাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

আমার এখানে আরও অনেক তথ্য প্রতিলিপি আলোকচিত্র এবং বই রয়েছে। আশা করি এগুলি তোমাদের কাজে লাগবে। আমার অনেক বন্ধু, সহকর্মী ও সহযোগীর নাম রয়েছে যাঁদের মধ্যে বই প্রকাশের আগে সাহায্য ও আলোচনা করলে আমি খুব খুশী হব। এঁদের মতামত একটা বক্তব্য খুবই মূল্যবান হবে। এঁদের নাম যথাক্রমে

সর্বশ্রী নীলমণি সাহু রায় -
" শালীবাহন ঘোষ
" মনোরঞ্জন গুপ্ত
" ভূপেশ দত্ত
" ইন্দ্রধর মজুমদার
ড. নারায়ণ চন্দ্র চৌধুরী
শ্রীমতী কমলা মুখার্জী
শ্রী নবনারায়ণ দাসগুপ্ত
শ্রী চিত্তরঞ্জন দাস
শ্রী অলোক দাস

তুমি আমার বিশেষ স্নেহাশীর্বাদ নিও।

ইতি -

শ্রীগোপাল হালদার

শ্রীগোপাল হালদার
কলকাতা।

# ভূমিকা

সৃষ্টি একটা দুর্জ্ঞেয় রহস্য। আবার সেই সৃষ্টির মধ্যে পৃথিবীতে মানুষের আবির্ভাব, তাও কম আশ্চর্য নয়। আমরা সমাজবদ্ধ মানুষের যুগে বাস করছি। তাই মানুষের সমাজকে বুঝতে চাই মানুষের চিন্তাধারা ও কার্য-পদ্ধতির বিচার করে। ব্যবহারিক প্রয়োজনে আর মনের টানে মানুষ সমাজবদ্ধ জীব হয়ে বাস করছে। দুঃখ থেকে, অভাব থেকে সে অব্যাহতি পেতে চায়। পৌরাণিক যুগেও দেখা যায় মানুষ দুঃখ-পীড়ন থেকে বাঁচবার জন্য প্রয়াস করছে। কর্মকাণ্ড ও জ্ঞানকাণ্ড মানুষকে শুধু সাম্প্রতিক মুক্তির পথ নয়, আত্যন্তিক দুঃখ-নিবৃত্তির পথেরও নির্দেশ দিচ্ছে। লোকসংখ্যা যত বর্ধিত হচ্ছে, জীবনযাত্রা সহজ ও অনাড়ম্বর ক্ষেত্র থেকে ততই সাড়ম্বর ও জটিল ক্ষেত্রে পৌঁছুচ্ছে। তাই মানুষ নূতন করে প্রকৃতির কাছ থেকে কায়িক ও মানসিক পরিশ্রম দ্বারা নূতন ভাবে বাধা বিঘ্ন দূর করবার উপায় বার করছে। কোন কোন সময়ে দেখা যায় কোন এক চিন্তাশীল ব্যক্তি পারিপার্শ্বিকের অভাব ও বিশৃঙ্খলা ঘুচিয়ে নূতন ও বৃহত্তর জীবন উপভোগ করবার সন্ধান বার করতে চাইছে। এই চিন্তা ব্যষ্টি মানুষে মানুষে ও সমাজে সমাজে নূতন ছাঁদে সম্পর্ক নির্ণয় করতে চায়। যখন সমাজে রাজ্য গঠিত হল তখন রাজ্যের সঙ্গে সমাজের কি রকম সম্পর্ক হলে ব্যষ্টিগত ও সমষ্টিগত কল্যাণ হয় সেই উদ্দেশ্যে চিন্তা করতে করতে অদূর ভবিষ্যতে তার বাস্তবরূপ যেন দেখতে পেল। তখন সে চারিদিকে শোনাতে লাগল তার নিজের চিন্তার কথা। যারা এই নব চিন্তাধারার প্রতি আকৃষ্ট হল তাদের একত্র করে সে দল গঠন করল এবং ভবিষ্যতের বুকে ব্যষ্টি মানুষ, সমাজ ও রাজ্যের যে কল্যাণকর পারস্পরিক পরিপূরক সম্পর্কের রূপ দেখেছে, তাকেই স্থির লক্ষ্য করে লক্ষ্যস্থানে পৌঁছবার পথ বা কর্মসূচী প্রস্তুত করতে লাগল। যুগে যুগে মানুষের এই চেষ্টা মানুষকে অগ্রগতির পথে ঠেলে নিয়ে চলেছে। কিন্তু মুশকিল হল এই যে, লক্ষ্যের দিকে যখন কর্মসূচী ধরে এগিয়ে যাওয়া যায় তখন দেখা যায় কিছুকাল পরে নূতন পারিপার্শ্বিকে নূতন বহুপ্রকারের সমস্যা দেখা দিয়েছে এবং লক্ষ্যও যেখানে ছিল সেখানে আর নেই। কালের বুকে সেও পিছিয়ে গেছে, আর যেন তেমন স্পষ্ট নেই। যাত্রাপথের নূতন সমস্যা লক্ষ্যকে ম্লান করে দিয়েছে। নূতন সমস্যার নূতন করে নিষ্পত্তি করতে গিয়ে নূতন আর এক চিন্তাশীল ব্যক্তি পূর্ব লক্ষ্যের রদবদল করে নূতন করে পথ বা কর্মসূচী রচনা করতে লাগল আর এক অভিনব লক্ষ্যে দৃষ্টি রেখে। এই মতপ্রচার, দলগঠন আর পথ কেটে লক্ষ্যে পৌঁছবার চেষ্টা হল মানুষের সমাজের অগ্রগতির ইতিহাস। এই পথের শেষ নেই, শুধু পথে চলবার গতিটাই সত্য। কোনও সমস্যার নিঃশেষে সমাধান কখনও হয় না, তাই নিরন্তর আগন্তুক সকল দুঃখ-অভাবের, সকল সমস্যার সমাধান করবার প্রয়াসই চলে চিরদিন। সকল আদর্শবাদ, সকল তত্ত্ব এই একই নিয়মে চলছে। শেষ কথা কোথাও নেই। যে বাদ বা তত্ত্ব বর্তমানে অভ্রান্ত এবং কাম্য বলে মনে হয়, সমাজের অগ্রগতির পথে কিছুকাল

পরেই তার পরিবর্তন, পরিবর্ধন বা প্রত্যাহার অপরিহার্য হয়ে পড়ে। সিদ্ধান্ত হল সাময়িক আর সমস্যা পূরণের চেষ্টা হল সকল কালের। আবার যদি দৈহিক প্রয়োজন মেটে তখন দেখা যায় যে, মনের প্রয়োজন মিটছে না। আধ্যাত্মবাদ ও জড়বাদ যেন ঘড়ির পেণ্ডুলামের মতো কালের বুকে দুলছে, একদিক থেকে ঠেলে উঠে হয়ত সে জড়বাদের দিকে এগুতে লাগল। অনেকটা এগিয়ে দেখা গেল যে সব অভাব মিটল না, অনেক দুঃখই রয়ে গেছে। তখন সে দুলে বিপরীত দিকে উঠতে লাগল। যদি সেটা অধ্যাত্ম দিকে হয়, সে পথেও অনেক দূর উঠে দেখল যে, জীবনের সব প্রয়োজন সেখানে মিটছে না—তখন আবার সে বিপরীতমুখী হল। দু'তিন শতাব্দী বা তারও কমবেশী সময়ে এই পেণ্ডুলামের গতিবেগ বিভিন্নমুখী হচ্ছে। এর সাক্ষ্য প্রত্যেক দেশ বা জাতির ইতিহাসে মিলবে।

স্রষ্টার ইচ্ছায় বা নৈসর্গিক নিয়মে ধাক্কাধাক্কি না করে সূর্য, চন্দ্র, গ্রহ, তারা চলছে, আবার সেই নিয়মেই বজ্রপাত, ভূমিকম্প, ঝড়, বন্যার উৎপত্তি হচ্ছে। শুধু সময়ের গুণেও বড় বড় পরিবর্তন সমাজে এসেছে। ধীরে ধীরে পরিবর্তন ঘটে তাই জানতে পারা যায় না। আবার কখনও কখনও বিপ্লব বা বিদ্রোহ ঘটা করে ধ্বংসের ভিতর দিয়ে নূতন করে সমাজের ও রাজ্যের দ্রুত পরিবর্তন এনেছে। বিপ্লব অনেক সময়ে তীব্র আলোড়ন বা বিস্ফোরণের ভিতর দিয়ে আসে না। পৃথিবীর মানবসমাজে সময়মতো সুষ্ঠু মত প্রচারে, কেবল এক সময়ের গুণেই বহু পরিবর্তন ঘটেছে। তবে একথা স্বীকার্য যে, ভাঙাগড়ার দ্রুত অভিব্যক্তিতে সকল সময়ে একটা বৃহত্তর জীবনের কল্পিত স্বাদের আকাঙ্ক্ষা আছে—তা এ আকাঙ্ক্ষা দুরাকাঙ্ক্ষাই হোক, আর নাই মিটুক।

কিছুকাল ধরে আমাদের দেশে বিরোধী দুটো শক্তি পরস্পর সংগ্রাম করছে। এটাকে এক ভাবে বলা যায় যে, মন্থরতা আর দ্রুত-গতিবেগের লড়াই। আমাদের সামাজিক ও অর্থনৈতিক কাঠামো বহু শতাব্দীর পরাধীনতার ফলে সর্বাঙ্গীণ বিস্তারের আগ্রহ হারিয়ে কৃষিপ্রধান-ব্যবস্থাজাত হওয়ায় তার গতি মন্থর আর পাশ্চাত্ত্য দেশগুলি শিল্পপ্রধান ও যন্ত্র-সর্বস্ব হওয়ায় তার গতি দ্রুত। এই দুই সভ্যতার ভালো-মন্দ বিচারের এখানে প্রয়োজন নাই। অবস্থা বিশ্লেষণ করলে দেখা যায়, এই হচ্ছে দেশের আভ্যন্তরীণ সংঘর্ষের প্রকৃত রূপ। এ আমরা জানি যে, শুধু দৈহিক ক্ষুৎপিপাসা মিটিয়ে দ্রুত চললেই সব কিছু পাওয়া যায় না। অন্তরের অন্য ক্ষুধা-তৃষ্ণাও মেটাতে হবে। অগ্রগতি ঠিক হচ্ছে কিনা—এই দু'রকমের ক্ষুৎপিপাসা মেটানর যোগ্যতার কষ্টিপাথরে তার যাচাই হবে। এই পুরাতন দেশ কয়েক সহস্র বৎসরের চলার পথে অনেক রকম অভিজ্ঞতা সঞ্চয় করেছে। বার বার এই দেশ তার অন্তরের আলোকে পারিপার্শ্বিকের গভীর অন্ধকারকে দূর করতে সমর্থ হয়েছে। সে রাজনৈতিক পরাধীনতাকে কোনদিনই শেষ কথা বলে মেনে নেয় নি। গ্রীক, শক, হূন, তাতার পাঠান, মোগল—রাজ্য গড়েছে, সাম্রাজ্য গড়েছে কিন্তু এই প্রাচীন জাতির অন্তরের শক্তিকে নষ্ট করতে পারে নি। এই দেশ কর্ম-ধর্মী হয়ে বাহিরের আক্রমণকে প্রতিরোধ করতে চেষ্টা করেছে। ইতিহাসে দেখি আক্রমণকারীরা নিজেরাই ক্রমে ক্রমে ভেঙেচুরে

এই দেশেরই ধূলিতে মিশিয়ে গেছে। আজ আলাদা আলাদা করে আর তাদের খুঁজে পাওয়া যায় না। পরাধীন ভারত তার বহু সহস্র বৎসরের অভিজ্ঞতা বিশ্বের দরবারে প্রচার করতে পারে নি। মদগর্বী পাশ্চাত্ত্য নূতন দেশগুলি তাদের অভিজ্ঞতার উপঢৌকন ভারতে পৌঁছে দিয়েছে। এখন স্বাধীন, প্রাচীন ভারত তার জ্ঞানের ও অভিজ্ঞতার উপঢৌকন বিশ্বের দরবারে পৌঁছে দেবে, এই যেন যুগের ইঙ্গিত। ভারতের সামগ্রিক প্রাণশক্তির পরিচয়ে ভারতের সত্যকারের ইতিহাস ফুটে উঠবে। পৃথিবীর ইতিহাসের বিজ্ঞানে ভারতের সঞ্চিত অভিজ্ঞতা অনেক নূতন তথ্য যুগিয়ে দেবে। দলগত বা 'বাদ'-গত অতিরঞ্জনের ব্যাপার ইতিহাস নয়। ইতিহাস একটা বিজ্ঞান এবং সেখানে শুধু তথ্যের উপরেই নির্ভর, কাহিনীর স্থান সেখানে নেই। মানুষ ইতিহাসের প্রয়োজনে সৃষ্ট; আবার ইতিহাস-সৃষ্টির উপাদান এই মানুষই যুগিয়ে দেয়। কোন এক প্রকারের দার্শনিক মতের উপর এ দেশের বিপ্লব আন্দোলন গড়ে ওঠে নি; তার কারণ, বিদ্রোহের ও বিপ্লবের প্রস্তুতিতেও ক্রমবিকাশ আছে। এই ছোট ভূমিকার উদ্দেশ্য হ'ল এই যে, 'বিপ্লবী জীবনের স্মৃতি'র কথাগুলি যেন এই পরিপ্রেক্ষিতে পাঠকরা গ্রহণ করেন।

# সূচীপত্র

# বিপ্লবী জীবনের স্মৃতি

## [ চুম্বক ]

প্রকাশের পিছনে অপ্রকাশ, ব্যক্তের আড়ালে একটা অব্যক্ত আছেই। বর্ষার ঘোরঘটা সাজগোজের অন্তরালে নিদাঘের বাষ্পসঞ্চয়ের অদৃশ্য প্রয়াসকে অস্বীকার করবে কে? বিপ্লবকে বুঝতে হলে বিপ্লবীদেরও বুঝতে হবে। কেন তারা বিপ্লবী হয়? এরা তো মঞ্চের অভিনেতা। অভিনয়ের সময় তারা প্রকট, নৈলে অপ্রকট। তবু জিজ্ঞাসা থেকে যায়—মঞ্চ সাজাল কে? কি করে নাটকীয় বিষয়বস্তু ফুটে উঠল? ব্যক্তিগত জীবনে এ প্রশ্ন ও তার উত্তর যেমন প্রাসঙ্গিক, সমাজগতভাবেও তাই। বিপ্লবের রঙ্গমঞ্চে নাটকীয় উপাদান কোন কোন পর্যায়ে ফুটে উঠেছে তার একটা লক্ষণীয় বিজ্ঞপ্তি এখানে দেওয়া যাক। প্রথম দেখা যাবে **বৈদেশিক শক্তিকে পদে পদে বাধা দান**—Resistance at every step—**যেন সে গুছিয়ে বসতে না পারে। তারপরের ধাপে যখন যেখানে পারা যায় উৎখাতের প্রচেষ্টা**—Regional dissolution। সর্বশেষে তাকে **সবসুদ্ধ বিসর্জন দিয়ে তার জায়গায় আত্মপ্রতিষ্ঠার ব্যাপক প্রয়াস।**

জীবদেহে রোগের কারণ বীজাণু প্রবেশ করলে আত্মরক্ষার্থে দেহে নানাবিধ শক্তির ক্রিয়া সুরু হয়ে যায়। যুদ্ধে যেমন লোক-অর্থ-রসদ-অস্ত্রশস্ত্র সরবরাহের ডাক পড়ে—ফলে নানারূপ প্রস্তুতি, দেহেও তেমনি সর্বস্ব-পণ-করা সাড়া আসে। রোগ-প্রতিষেধক শক্তির সঙ্গে রোগ-বীজাণুর সংঘর্ষ হয়! তার ফলে বহু লক্ষণ—যাকে রোগলক্ষণ বলে—বিকাশ লাভ করে। শেষ পর্যন্ত আত্মশক্তি প্রবল থাকলে সংঘর্ষে জয় হয়। তার নাম আরোগ্য। কিন্তু রোগলক্ষণের ক্রমবিকাশ বা আকস্মিক বিকাশ, দুইই সম্ভব।

সমাজদেহে পরিবর্তনের কারণ ঘটলে, সমাজদেহে আভ্যন্তরীণ দোষ বা বিষের উদয় হলে—সেও মাপাজোখা নিয়মের পথ বদলাতে বাধ্য হয়। সেই গতিবেগে **বিবর্তন** (Evolution) বা **উদ্বর্তন** (Revolution) দুইই লক্ষ্য করা যায়।

মানুষের প্রয়োজনে সমাজ গড়ে উঠেছে। পরস্পর নির্ভরশীলতা আছে বলেই মানুষ সমাজ-বদ্ধ জীব। দেহের প্রয়োজন এবং মনের প্রয়োজন, দু'রকম চাহিদা মেটাতে পারস্পরিক সম্পর্ক মানুষে মানুষে দাঁড়িয়ে গেছে। ব্যষ্টির মতো সমষ্টির অর্থাৎ মানুষের সমাজেও জন্ম, বৃদ্ধি, গঠন-কাঠামো, জরা, মৃত্যু আছে। সেও অচল নয়, গতিসম্পন্ন।

মানুষের চলতি পথে নানা অন্তরায়। সেজন্য সমাজকেও বহু পরখ করে সামনে পা বাড়াতে হয়। সংসার মানে যা সরে সরে যায়, অচলায়তন নয়। জগৎ কথার অর্থ যা গতিসম্পন্ন। সমাজও বদলায়। সমাজ এক স্থান থেকে অন্য স্থানে, *এক পরিস্থিতি থেকে নূতন কোন পরিস্থিতিতে পেঁছাবার আগে আট-ঘাট* বেঁধে, চারদিক বেশ ভালো করে হৃদয়ঙ্গম করে তবে পা বাড়ায়। নূতন পথের পথিক হয়। সন্দেহ পদে পদে। প্রথমটা অগ্রণীরা অন্যদের চক্ষে বেতালা প্রতিভাত হয়। তবুও তারা এগোয়। নূতন স্থানে নূতন যাত্রীরা পেঁছে লাভবান হয়েছে দেখলে কিম্বা তাদের অভিনবত্বে কল্যাণ বা ঐশ্বর্য আছে প্রতিভাত হলে, তারপর দলে দলে লোকে তাদের অনুসরণ করে। সেজন্য অধিক সংখ্যকের চলার গতি সাধারণত ধীর, মন্থর। এর নাম বিবর্তন (Evolution) বা ক্রমবিকাশ। ঘটনা-পরম্পরায় যদি অতি আবশ্যকীয় গতিপথ বাধাপ্রাপ্ত হয়, তাহলে ক্রমে ঘনীভূত গতিবেগ একদিন সব বাধা অতিক্রম করে উচ্ছ্বসিত শক্তিতে ছুটে নিজ পথ করে নেয়। সেদিন যখন আসে, সে হয় ভীম ভয়ংকর। তারই নাম সাধারণত বিপ্লব।

প্রকৃতিতে নিয়ম-শৃঙ্খলায় সব চলছে। তবু মাঝে মাঝে ভূমিকম্প, উল্কাপাত, আগ্নেয়গিরির অগ্ন্যুদ্গিরণ আত্মপ্রকাশ করে। দুই-ই তাহলে নিয়মাধীন। একটা সাধারণ নিয়মের, অন্যটা অসাধারণ নিয়মের।

ভারতে বৃটিশ আধিপত্য-কালে মুক্তির প্রচেষ্টা বিবর্তন ও উদ্বর্তনের পথ (Evolution and Revolution) নিয়েছে নিজ প্রয়োজনবশে। বহু দ্রষ্টা দুটোকে আলাদা আলাদা আন্দোলন বা সমাজ-গতি মনে করেন। আন্দোলনগুলির ভিতরে ও বাইরে অবস্থান করে যে অভিজ্ঞতা সঞ্চয় করেছি তার থেকে বলতে পারি দুটোকে অবলম্বন করেই সম্যক্ একটা আন্দোলন গজিয়ে উঠেছে। এ-দুটি পরস্পরের অনুপূরক।

অনেক কিছু দেখেছি, শুনেছি, ভেবেছি, বুঝেছি। সমস্ত বিচার করে এখন এই সিদ্ধান্তে উপনীত হয়েছি যে, স্বাধীনতা আন্দোলন দেশে দেশে শান্ত ও অশান্ত ভঙ্গিমায় ঢেউয়ের মতো চলে। সবটাকে জড়িয়ে যদি বলি বিপ্লব, তাহলে এই সূত্র আবিষ্কৃত হয় যে, বিপ্লব নিজ প্রয়োজনে শান্ত ও অশান্ত ভঙ্গিতে চলতে থাকে, বিভিন্ন অবস্থায় বিভিন্ন নেতৃত্বের উদ্ভব ঘটায়। যখন যে ব্যক্তি ঢেউয়ের মাথায় অবস্থান করে আমরা চারপাশের লোক তাকে তখন অসাধারণ মনে করি। সে যেন সেই আন্দোলনের বিশেষ ব্যক্তি। অনেকে তাকে সেই আন্দোলনের স্রষ্টা বা জনক মনে করে। বিপ্লব তার নিজ পরিণতির তাড়নায় সময়মতো রূপান্তর গ্রহণ করে। কারুর ইচ্ছার অপেক্ষা সে রাখে না। বিপ্লব সত্যই চলতি পথের ক্রমবিকাশে একটা ঝঞ্ঝার মতো উদ্দাম গতি-সম্পন্ন অবস্থার আবির্ভাব।

বিপ্লব বলতে কি বুঝি? এই প্রশ্ন অতি প্রাসঙ্গিক। বিপ্লব একটা অন্ধশক্তির স্ফুরণ মাত্র নয়। বিপ্লব উদ্দেশ্যমূলক। বিপ্লব মানে প্রগতি বা অগ্রগতি। এ গতি সমাজের দ্বন্দ্ব-সংযুক্ত অবস্থার ফলে ঘটে। যে অবস্থা বর্তমান তাকে বলা যাক 'বাদ'। তা সংসারে, অর্থাৎ যা চলমান বা সরে সরে যাচ্ছে তার ভিতরে, সৃষ্টি করে তার বিরোধের ভাব বা 'বিসম্বাদ'। দুটোর সংঘর্ষে হয় অগ্রগতি। কিন্তু প্রত্যেক গতির লক্ষ্য হচ্ছে একটা স্থিতি। সেই স্থিতি অবশ্য আপেক্ষিক, চিরস্থায়ী নয়। তবু তাকে বলা যায় 'সম্বাদ', অর্থাৎ বাদ-বিসম্বাদের সংঘর্ষে উৎপন্ন একটা সাম্য অবস্থা। এইভাবে চলতে চলতে প্রথম প্রচেষ্টার ফল বা সংগঠন আত্মলোপী হয়। কিন্তু তার থেকে উৎপন্ন প্রেরণাযুক্ত তার সন্তানস্থানীয় রূপান্তরিত গতি-সম্পন্ন আর একটা সংস্থা গড়ে ওঠে। কিছুকাল পরে তার অবদান দিয়ে সেও লোপ পায়। এই দৃষ্টি দিয়ে ভারতের বিপ্লবী আন্দোলনকে দেখা উচিত। তবেই দেখা যাবে ১৯০৩ সাল থেকে কলকাতায় প্রধান কেন্দ্র যার সেই 'অনুশীলন সমিতি' সারা বাংলার একমাত্র ব্যাপক বিপ্লবী সংস্থা। তারপর এল 'যুগান্তর' কাগজকে অবলম্বন করে—আর একটা নামহীন বিপ্লবী সংস্থা। তাও সময়ে গেল ভেঙে বা লোপ পেয়ে। তারপর ঢাকায় অনুশীলনের কেন্দ্র। এবারও আর একটা নামহীন সংস্থা গড়ে উঠল সারা বাংলা ও তার বাইরে। পরে এটির নাম হয় 'যুগান্তর'—বিশ্ববিখ্যাত বিপ্লবী দল। অগ্রগতির দাবি মেটাতে এ-দুটো থেকে এল মার্ক্সবাদীয় দল। কিন্তু 'মার্ক্সবাদ' উদরান্নের সংস্থানে বিশেষভাবে উপযোগী। গ্রাসাচ্ছাদনের প্রয়োজন মিটলে—তারপর কি? মানুষের মনের চাহিদা মেটাবার প্রয়োজন। এখানে সাংস্কৃতিক প্রয়াসের আবির্ভাব। এইখানে আসছে সম্বাদের নূতন দর্শনের, সমাজ-সেবার কথা।

ভারতের বিপ্লবের কথা ভাবতে গেলে অতীতকে বাদ দিতে পারা যায় না। বিশ্লেষণ করে যদি দেখা যায় চল্লিশ কোটি লোক দেশে থাকতে কতকগুলি লোক কেন মুক্তিযুদ্ধের আগুনে ঝাঁপিয়ে পড়েছিল, তাহলে বিচার করতে করতে নিকট ও দূর অতীতে গিয়ে পড়তে হয়। আমরা কয়েকজন এমন আলোচনাও করেছি। তাতে দেখা গেল দূর অতীত কেন, সুদূর অতীতও আমাদের উদ্বোধনে সাহায্য করেছে—আত্মিক আহার্য যুগিয়েছে।

কি কি আমাদের মানস চক্ষে পড়েছিল? পৃথিবী যখন অন্ধকারে সমাচ্ছন্ন তখন এদেশে সমাজ-বিবর্তনে অদ্ভুত সব সত্য আবিষ্কৃত হয়েছে। অদ্ভুত বলছি এই কারণে যে, তখন মানব সভ্যতার বয়স অতি কম। অন্য দেশগুলির তুলনায় কথাগুলি বলছি।

ভারত দিয়েছে উপনিষদের অতি গৌরবময় আদর্শ। সর্বপ্রথম ভারত দিয়েছে

সংঘজীবনের নির্দেশ। ভারত জগতে দিয়েছে সর্বপ্রথম জাতীয়তার সন্ধান। এতবড় গৌরবের উত্তরাধিকারী আমরা।

জগতে সংঘের আদর্শ, শুধু আদর্শ নয় সংঘজীবন-যাপন ভারতেই প্রথম অনুষ্ঠিত হয়। আবিষ্কর্তা স্বয়ং ভগবান বুদ্ধ। বুদ্ধত্বলাভের পর তিনি ভিক্ষা করতে করতে কপিলাবস্তুতে যান। সেখানেও ভিক্ষা করেছিলেন। রাজার কুমার ফিরেছেন। পুরবাসীর কত আনন্দ! উল্লাসে লোক ছুটল রাজবাড়িতে। রাজা সংবাদ পেয়ে আনন্দে আটখানা। যখন শুনলেন কুমার রাজধানীতে ভিক্ষায় প্রবৃত্ত, তাঁর মনোবেদনার অবধি রইল না। ঘোড়া ছুটিয়ে এসে পড়লেন। বললেন—কুমার এস, প্রাসাদে এস। তুমি একি করছ? বুদ্ধ উত্তর করলেন—যা আমার পূর্বপুরুষরা বরাবর করে এসেছেন তাই করছি।

আঁতকিয়ে উঠে রাজা বললেন—কি! ভিক্ষা? আমার পূর্বপুরুষরা কখনও ভিক্ষা করেন নি। বিনয়ের সঙ্গে পুনরপি বুদ্ধ নিবেদন করলেন—মহারাজ, আপনার পূর্বপুরুষরা নন। আমার পূর্বগামীরা সবাই ভিক্ষা করে গেছেন।

রাজা বুঝলেন, কুমার অন্য অবস্থার কথা বলছেন। তিনি প্রাসাদে ফিরে গেলেন।

তারপর তাঁর পালিকা-মাতা গৌতমী বা মহাপ্রজাপতি এলেন। বললেন—পুত্র, তোমার জন্য আমি নিজহাতে বোনা এই বস্ত্রখণ্ড এনেছি। তোমায় দিতে চাই।

বুদ্ধ বিনীতভাবে বললেন—মা, কোন ব্যক্তিই দান নেবার উপযুক্ত নয়। তা সে ব্যক্তি স্বয়ং বুদ্ধই বা হলেন। দান দেবেন সংঘকে। সংঘ প্রয়োজন বোধে ব্যক্তিবিশেষকে দেবে।

ভারত বৌদ্ধযুগে কত বড় সামাজিক পরীক্ষাই না করেছিল! প্রাচীন ভারতে সাম্রাজ্য, রাজ্য ও প্রজাতন্ত্র একই কালে বিরাজিত ছিল। নিরীশ্বরবাদিতা চার্বাক, বৌদ্ধ, জৈন ও লোকায়ত্রিকরা দীর্ঘকাল চালিয়েছিলেন। সম-সমাজবাদ ছাপিয়ে বৌদ্ধরা সংঘের ধারণা এনেছিলেন। অথচ তখন কলের সভ্যতার কোন ইঙ্গিতই নেই।

আবার চাণক্য জাতীয়তার ধারণা এদেশে আনেন। চন্দ্রগুপ্তকে এক-রাষ্ট্র ও এক-পতাকার শিক্ষা দেন। ভারতেই তাই সর্বপ্রথম জাতীয়তাবাদের উদ্ভব।

পৃথিবী বয়সে তখনও শিশু। সে ভাব জগৎ সেজন্য সে সময়ে নিতে পারে নি।

এতবড় দুটো ঐতিহ্য আমাদের মধ্যে কাজ করেছে। মনোরাজ্যের কথা বলছি। তাছাড়া ভারত পরাধীনতা কখনই মেনে নিতে পারে নি। বাইরে থেকে বহু জাতি এসেছে, লড়াইয়ে জিতেছে, রাজ্য করেছে; কিন্তু ভারতের বিপ্লবী আত্মা শেষ পর্যন্ত তাদের ঠেলে ফেলে দিয়েছে। ইংরেজ কাদের কাছ থেকে ভারতকে নেয়? শিখ, মারাঠা ও রাজপুতদের কাছ থেকে।

ইংরেজ আমলে যে আন্দোলন হয় তার বিকাশ তিন ধাপে দেখা দিয়েছে।

প্রথম প্রচেষ্টায় সর্বত্র বাধা দিয়ে আসা হয়েছে। তাকে সহজে কোথাও বসতে দেওয়া হয় নি। ১৭৭২-১৮৫৪ সাল এইভাবে যায়। তারপর দ্বিতীয় প্রচেষ্টা। ১৮৫৫ থেকে ১৯০৪ সাল অবধি। তার উদ্দেশ্য ছিল ইংরেজকে বা নূতন আপদকে যেখানে পারা যায় সেখানে স্থানভ্রষ্ট করে ঝেড়ে ফেলে দেওয়া। তারপর এল তৃতীয় স্তর। ইংরেজ রাজ্যকে হস্তগত করে নিজেদের আত্মপ্রতিষ্ঠা করার প্রত্যক্ষ সংগ্রাম। ১৯০৫-১৯৪৪ অবধি তার সময়।

১৭৫৭ সালে আসা যাক কারণ ইংরেজ আমলই আমাদের বিশেষ প্রণিধানের বিষয়। ঐ সালে পলাশীর যুদ্ধে ইংরেজের দোকানদারির দাঁড়িপাল্লা রাজ্যপাটের পথ করে দেয়।

১৭৬৫ সালে ইস্ট-ইণ্ডিয়া কোম্পানী (East-India Company) মির্জাফরপুত্র নজিমুদ্দৌলা, বাংলার শেষ নবাবের সময়, বাদশা শা-আলমের কাছ থেকে বাংলা-বিহার-উড়িষ্যার দেওয়ানি পায়! এতদিন ব্যবসা করে আমদানির নামে লুট করছিল। এখন থেকে রাজস্ব আদায়ের মোটা অংশে ফুলতে লাগল।

বাংলার দেওয়ানি নেবার সময় সর্ত হয় যে, কোম্পানী বাদশাকে বার্ষিক ২৬ লক্ষ টাকা এবং বাংলার নবাবকে ৫৩ লক্ষ টাকা দিয়ে যাবেন। এর ফলে রাজস্ব আদায় ও দেশরক্ষার খরচ বাদ দিয়ে বাদশাহ ও নবাবকে তাদের প্রাপ্য প্রদানান্তর বছরে পুরো এক কোটি টাকা কোম্পানীর বিলাতের তহবিলে যেতে লাগল। তাছাড়া এখানকার ইংরেজ কর্মচারীরা নিজেরা ঘুষ নিয়ে লুট করেও মোটা মোটা টাকা পকেটে পুরতে লাগল।

ইংরেজের ভারতগ্রাসের সঙ্গে সঙ্গে দেশী-বিদেশীর সংঘর্ষ হয়। কারণ একটা শিল্পপ্রধান সভ্যতা এসে একটা কৃষিপ্রধান সভ্যতার ঘাড় মটকাতে আরম্ভ করে। সমাজ-দেহে মারাত্মক রোগের আক্রমণ; সুতরাং সমাজ-দেহ ডাক দিল তার অন্তর্নিহিত প্রতিষেধক শক্তিকে লড়বার জন্য।

**এইটিই প্রকৃত ভারতীয় বিপ্লবের রূপ।** সমাজ-দেহের দিক থেকে পাল্টা আক্রমণ হল চতুর্ধারায়। সাংস্কৃতিক, অর্থনৈতিক, সমাজনৈতিক এবং রাজনৈতিক ধারায় আত্মরক্ষার প্রেরণা কাজ আরম্ভ করেছিল। নিদ্রিত জনগণের মধ্যে জাগ্রত হল যারা, তারা প্রভাবান্বিত হল কেউ চতুর্ধারায়, কেউ ত্রি-ধারায়, কেউ দ্বি-ধারায়, কেউ-বা একধারায়। কখনও মনন, কখনও কার্যে তাদের ভাব ক্রমবিকাশ লাভ করল।

এইবার ঘটনা-পরম্পরা, অবস্থা এবং কার্য-কারণ সম্পর্কগুলো অনুধাবন করা যাক।

যদি কোন একটা দেশ শুধু কাঁচামাল তৈরী করে এবং অপর একটা দেশের কলে তৈরী মাল খরিদ করতে বাধ্য হয়, তবে ঐ ব্যাপারে প্রথমোক্ত দেশ লোকসান দেবে। কাঁচামাল রূপান্তরিত করে অপর প্রয়োজনীয় দ্রব্যের বেসাতিকার খুবই লাভবান হবে। কাঁচামালের ওপর ব্যবসায়ীরা যা লাভ রাখে, রূপান্তরিত মালে তার বহুগুণ বেশী

লাভ রাখা হয়। ভারত কাঁচামাল উৎপাদন করতে থাকল। ইংলণ্ড কলে সেই উৎপাদনকে রূপান্তরিত করে যেমন ইচ্ছা লাভ করতে লাগল। কাজেই ইংলণ্ড হয়ে যেতে লাগল ধনাঢ্য। ভারত ক্রমাগত চলল ক্ষয়ের পথে। গুণের কৌলীন্যের জায়গায় কাঞ্চন কৌলীন্যের উদ্ভব ও বাড়াবাড়ি হল। কালকের সমাজের মাথা আজ হল নত, ধূলি-লুণ্ঠিত। ইংরেজের চাকর-নফর উন্নতশির সমাজের শীর্ষে পেল আসন।

সমাজ-শ্রেষ্ঠের মান যাদের ছিল তাদের মান লুটিয়ে পড়ল ধূলায়। রাষ্ট্রের যারা ছিল কর্ণধার তাদের মূল্য আর রইল না। নবাগতের গলায় মাল্য দিলে তবে বাড়ে নিজেদের মূল্য। সমাজ, অর্থনীতি, রাষ্ট্র এমনকি সংস্কৃতি বা ধর্মের দিক দিয়ে নিজেদের পদ ও মর্যাদা-হারা হতে লাগল এ দেশের লোকেরা। ভারতীয়দের অসভ্য, বর্বর বলে প্রচার করা হল। এই ছিল তখনকার দিনের পটভূমিকা।

১৭৬৪ সালে ইংলণ্ডে 'Steam Engine' বা বাষ্প-শক্তি আবিষ্কৃত হয়। মূল্যবান আবিষ্কার। কিন্তু আবিষ্কার হলেই তো হয় না, তাকে ব্যাপকভাবে উৎপাদনে কাজে লাগালেই তো তার সার্থকতা। কাজে লাগাতে হলে চাই সেরূপ মূলধন। ইংলণ্ড সে মূলধন পেল কোথায় ? ভারতের টাকা লুটে সে দেশে শিল্প-বিপ্লব সম্ভব হল। হস্ত-শিল্পের জায়গায় কলের শিল্প জন্মগ্রহণ করল। ভারতের লুট-করা টাকা ইংলণ্ডে শিল্পবিপ্লবকে বহুগুণ এগিয়ে দিল।*

এদেশে ইংরেজরা এসে এদেশের শিল্প নাশ করতে লাগল। চরকা-তকলি, কাপড়ের ব্যবসা ডুবল। জমি যে চাষ করে জমি তার—এইভাবে হিন্দু ও মুসলমান রাজত্বে লোকের দিন কেটেছে। হিন্দুরাজার সময়ে কৃষক মোটমাট জমিতে উৎপন্ন শস্যের অষ্টমাংশ বা ষষ্ঠাংশ রাজস্ব হিসাবে দিত। মুসলমান আমলে চতুর্থাংশ বা তৃতীয়াংশ দিতে হত। কিন্তু জমির মালিক থাকত কৃষক। ইংরেজ এসে সে ব্যবস্থা উল্টে দিল। রাজশক্তি হল জমির মালিক। কৃষক হয়ে গেল প্রজা। রাজস্ব আদায় হতে লাগল টাকায়। তার অসুবিধা এই যে—শুখো, হাজা বা অজন্মার সময় কৃষক উৎপীড়িত হয় খাজনার বাঁধাধরা অর্থ দিতে। অথচ পূর্বকালে শস্যের কম উৎপাদনে সে কম শস্য দিত। তাতে বহু রেহাই ছিল। এইরূপে জমির স্বত্ব-স্বামিত্ব

* At the beginning of the capitalist era, some three or four hundred years ago, the then foremost European countries (Spain, Portugal, Holland and England) had developed a wide overseas trade..., discovered routes to distant and rich countries of the East-India and China ....the robbing of the richest overseas countries was one of the most important sources of primitive accumulation of European capital, specially English.

*Political Economy—A. Leontiev*

পরিবর্তনে সামাজিক ওলটপালট আসতে বাধ্য হল। কর্নওয়ালিসের সময় ১৭৯৩ সালে চিরস্থায়ী বন্দোবস্তে সমাজে নূতন প্রভাব-প্রতিপত্তিশীল লোকের উদ্ভব হল। এই জমিদাররা মধ্যস্বত্বভোগী হল। তারপর ১৮৩৩ সালে ইংরেজদের জমিজিরাৎ খরিদ করে সম্পত্তির মালিকানির অধিকার দেওয়া হয়। তাতে আরও গোলযোগ সৃষ্টি হল। ১৮৫৭ সালে কলিকাতা বিশ্ববিদ্যালয় স্থাপিত হয়। এর পর শিক্ষিত ও অশিক্ষিতের তারতম্য সমাজে এল। মধ্যবিত্ত শ্রেণীর এবার প্রকৃত সুবিস্তৃত প্রতিপত্তি দাঁড়িয়ে গেল। পরে অবশ্য এর ফলে দেশে এল নবজাগরণ। ইংরেজ প্রভুদের সঙ্গে তাদের তৈরী বুদ্ধিজীবীদের মতান্তর, মনান্তর ও সংঘর্ষ ক্রমেই বেড়ে চলল।

কতকগুলি তারিখ অবলম্বনে ব্যাপারটা বোঝা সহজ হয়ে আসবে। ১৭৬৪: শেষ শক্তিশালী নবাব মীরকাশীম। রাজস্ব আদায়ঃ ৮,১৭,০০০ পাউন্ড। ১৭৬৫-৬৬ঃ ইস্ট-ইণ্ডিয়া কোম্পানীর রাজত্বের প্রথম বছর। রাজস্ব আদায় ১৪,৭০,০০০ পাউন্ড।

১৭৭০ সালে ভীষণ মন্বন্তর। তিন কোটির মধ্যে এক কোটি লোক মারা যায়। তবু খাজনা আদায় সমান ভাবেই চলল। কোন করুণা দেখান হল না। বরং খাজনার হার বাড়ান হতে লাগল ক্রমেই।

১৭৭৫ঃ মহারাজ নন্দকুমার ইংরেজের ভারতে কর্তৃত্ব সম্বন্ধে প্রথমে ভুল ধারণা পোষণ করেন। ভেবেছিলেন ইংরেজের অধিকারে ভারতের কল্যাণ হবে। কিন্তু যখন বুঝলেন ব্যাপারটা ঠিক এর উল্টো ঘটতে বসেছে, তিনি ইংরেজকে অংকুরেই বিনাশ করতে ব্রতী হলেন। এই সময় বাংলা-বিহার-উড়িষ্যার চৌথ আদায়ে মহারাট্টারা বঞ্চিত থাকায় তারাও ক্ষেপেছিল ইংরেজের ওপর। ফরাসী অধিকার-ভুক্ত চন্দননগরে 'মহারাজার' প্রতিনিধি জগমোহন দত্ত পেশোয়ার প্রতিনিধির সঙ্গে ইংরেজ বিতাড়নের ষড়যন্ত্র করে। কিন্তু বিশ্বাসঘাতক নবকৃষ্ণ এ সংবাদ হেস্টিংস্‌কে জানিয়ে দেয়। ফলে জগমোহন কয়েদ হন এবং জাল করার মিথ্যা অজুহাতে ফাঁসী হয় 'মহারাজার'। ১৭৭৫ সালে প্রথম মৃত্যুঞ্জয়ীর রক্তের প্রথম টিকা ভারতজননী ললাটে পরেন।

অবশেষে ১৭৯৩ সালে 'চিরস্থায়ী বন্দোবস্ত'। রাজস্বের পরিমাণ—৩৪,০০,০০০ পাউন্ড। ১৮০৬ সালে এক হাজার পঁচাশী কোটি টাকা খাজনা আদায় হয়। এর আগের ত্রিশ বছরে ঐ পরিমাণ টাকা বিলাতে গিয়েছিল।

এর ফল এই দাঁড়াল যে, ভারতের লোক শিল্পচ্যুত হয়ে ক্রমেই জমিতে চাষীর সংখ্যা বাড়াতে বাধ্য হল।

এর ওপর ১৭৯২ সালে কোম্পানীর অবসরপ্রাপ্ত কর্মচারী চার্লস গ্রাণ্ট বিলাতে ফিরে গিয়ে ভারতবাসীদের অত্যন্ত কুৎসিত চরিত্রের লোক বলে বর্ণনা করে।

বিলাতে কলের শিল্পের আগে ব্যবসায়ীরা এদেশে সোনারূপা দিয়ে এদেশের

রেশম ও কার্পাসের কাপড়, মশলা প্রভৃতি নিয়ে যেত। ফলে এদেশ তাতে হত লাভবান। কলের শিল্প ওদেশে হওয়ায় ওরা ওদের তৈরী কাপড়, পরে লোহা ও অন্য ধাতুর জিনিষপত্রে এদেশের বাজার ছেয়ে ফেলতে লাগল। এখানকার রুধিরে ওরা হতে লাগল লাল—বলিষ্ঠ ও লাভবান! ওদের কলের শিল্পের জন্ম, বৃদ্ধি এবং পুষ্টির যুগ ধরা যেতে পারে ১৭৫৪-১৮৪০ পর্যন্ত।

আর্থিক ক্ষতি, সমাজে অসম্মান, রাজনীতির আসনে অনাদর, কৃষ্টি বা ধর্মের আসনে ঘৃণা বা তাচ্ছিল্য বর্ষণ—জনমনকে চঞ্চল, ক্ষুব্ধ, ক্রুদ্ধ ও মত্ত করে তুলল। জন্ম হল বিপ্লবের সংকল্পের।

এবার আন্দোলনের তরঙ্গ লক্ষ্য করা যাক। পলাশী যুদ্ধের পর মন্বন্তর, কুশাসন, ভূমি-বণ্টনের অসঙ্গত ব্যবস্থা প্রভৃতি কারণে সমাজে ওলটপালট আসে।

১৭৭২ সালে রংপুরে সন্ন্যাসী বিদ্রোহ খুব জোর বাধে। বঙ্কিমবাবু একেই উপজীব্য করে আনন্দমঠ লেখেন। ( বন্দেমাতরম্ গান লেখেন বই লেখার সাত-আট বছর পূর্বে। ) তাই ওই তারিখটা স্মরণীয় হল। নচেৎ তাদের কার্যতৎপরতার খবর ১৭৬৩ সালেও পাওয়া যায়। ঐ সালে তারা ঢাকা শহরে প্রথম আবির্ভূত হয়। পরে কুচবিহারে যায়। ইংরেজরা সম্মুখ-সমরে পরাজিত হয়। ১৭৬৮ সালের কথা বলি। বিহারে সারন জেলায় বৃটিশের সঙ্গে তাদের যুদ্ধ হয়। তারা ১৭৭০ সালে দিনাজপুরে আসে, ১৭৭১ সালে আবার ঢাকা ও রাজসাহীর উত্তরাংশে তাদের দেখা যায়। ১৭৭২ সালে রংপুরে সরকার পক্ষের সঙ্গে রীতিমতো যুদ্ধ হয়। সরকার বরাবর হেরে আসছিল, এখানেও তাই হল। স্থানীয় লোকেরা সন্ন্যাসীদের সাহায্য করে। ক্যাপটেন টমাস হত হন। বগুড়া, দিনাজপুরে তারা আসে। বগুড়ার কালেক্টর তাদের টাকা দিয়ে জেলা রক্ষা করেন। ক্যাপটেন এডওয়ার্ডস (Edwards) দিনাজপুরে পেঁছে বিপন্ন হন। তিনিও নিহত হন।

সন্ন্যাসীরা ময়মনসিংহ, সেরপুর, ভাওয়াল, কলকাতা, মেদিনীপুর, বর্ধমান, বিষ্ণুপুর প্রভৃতি জায়গায় এসেছিল। এই বিদ্রোহকে অবলম্বন করে ১৮৮২ সালে বঙ্কিমবাবু 'আনন্দমঠ' প্রকাশ করেন। সন্ন্যাসীরা গৃহস্থাশ্রম-ত্যাগী। তারা অত্যাচারীর বিরুদ্ধে দাঁড়াল, সাধারণে তাদের রক্ষক ভাবল। সন্ন্যাসীদের ধরিয়ে দেবার জন্যে কঠোর আদেশ দেওয়া সত্ত্বেও কেউ তাদের ধরিয়ে দিত না। এমনকি তাদের সম্বন্ধে সরকারকে খবর পর্যন্ত দিত না। ১৩ই মার্চ ১৭৭৩ সালে ওয়ারেন হেস্টিংস লিখছেন—'সন্ন্যাসীরা কখনও কখনও গ্রামাঞ্চলে হঠাৎ এসে হাজির হয়। যেন অকস্মাৎ আকাশ থেকে ঝাঁপিয়ে পড়ে। তারা এত অধিক শক্ত, সাহসী এবং উৎসাহী যে সহসা বিশ্বাস করতে পারা যায় না।" এরা উত্তর-পশ্চিমাঞ্চলের ( বর্তমানে

উত্তরপ্রদেশ ) লোক। বাঙালী নয়। সন্ন্যাসীরা বাংলার বহু জেলায় এসে পড়ত। এরা ইংরেজকে তাড়াতে বদ্ধপরিকর হয়েছিল। সংস্কৃতি বা ধর্মের প্রেরণায় উদ্দীপিত হয়ে ইংরেজের বৈরিতা করার এটি একটি মস্তবড় দৃষ্টান্ত। পরাধীন ভারতের দিক থেকে এরা অশান্তভাবে বা সশস্ত্র উপায়ে ইংরেজকে প্রথম আঘাত হানে। ইংরেজ এই প্রথম চোট খেল। ইংরেজের সঙ্গে কৃষ্টিগত একটা দ্বন্দ্ব শেষ পর্যন্ত চলে এসেছে, একথা নিঃসংশয়ে বলা যেতে পারে। এ কথা Lord Ronaldsay ( পরে Lord Zetland) তাঁর 'Into the Heart of Aryavarta' পুস্তকেও স্বীকার করেছেন।

আমরা এখানে বাংলার সশস্ত্র ও নিরস্ত্র আন্দোলনকেই প্রধানতঃ অনুসরণ করছি। ১৭৮২ সালে তমলুকের রাণী কৃষ্ণপ্রিয়ার বিদ্রোহ। কোম্পানী এঁর এক জ্ঞাতিকে সাহায্য করতে যায়। ফলে রাণীর সৈন্যদের সঙ্গে সংঘর্ষ হয়। অবশ্য রাণী কৃষ্ণপ্রিয়া পরাভূত এবং রাজ্যচ্যুত হন।

ঘটনাটি খুব সামান্য। তাহলেও এর থেকে সে সময়ে এক ভারত ললনার তেজস্বিতার পরিচয় পাওয়া যায়। এরূপ ক্ষুদ্র ক্ষুদ্র তরঙ্গ থেকেই বিশাল তরঙ্গের উৎপত্তি হতে থাকে।

১৭৯২ সালে চার্লস গ্রান্ট ( ইস্ট-ইণ্ডিয়া কোম্পানীর এক বড় কর্মচারী ) বিলাতে একখানি পুস্তক প্রকাশ করেন। তিনি লিখেছেন, "ইউরোপের নিকৃষ্টতম অঞ্চলে বহু লোক এমন আছে যারা সরল, সৎ, বিবেকবুদ্ধি-সম্পন্ন। কিন্তু বাংলাদেশে এরকম লোক বিরল। সদ্‌বুদ্ধি-চালিত হয়ে কাজ করবার লোক একটিও মেলা মুস্কিল। সব কর্মচারী অসৎ উপায়ে অর্থ উপার্জনে ব্যস্ত। বিচারের কাজ অর্থ অর্জনের একটি বিশিষ্ট উপায়। মোকদ্দমায় যার জয় নিশ্চিত, তাকেও টাকা দিয়ে সাফল্য অর্জন করতে হয়। যার জয়লাভের কোন আশা নাই, অর্থের কৌশলে সে'ও অনায়াসে জিততে পারে। দেশাত্মবোধ কাকে বলে হিন্দুস্থানের লোকেরা তা জানে না।"

ইংরেজ-সাধারণের এবং পাদরীদের কুধারণা ক্রমে বেড়েই চলল। বিজেতা উৎকৃষ্টতম, বিজিত নিকৃষ্টতম—ইংরেজদের মনে তখন বদ্ধমূল হয়ে পড়েছিল এই ধারণা।

১৮০৯ সালে রাজা রামমোহন রায় এই ভাবের প্রথম প্রতিবাদ করেন। ঐ সময়ে ভাগলপুরের কালেক্টর তাঁর সঙ্গে অসদ্ব্যবহার করে। তিনি প্রতিবাদে বড়লাট লর্ড মিণ্টোকে এক পত্র লেখেন। ফল ভালোই হয়—মিণ্টো কর্মচারীটিকে সতর্ক করে দেন।

১৮১৩ সালে বিলাতের পার্লামেণ্ট ইস্ট-ইণ্ডিয়া কোম্পানীর ভারতের সঙ্গে ব্যবসার একচেটিয়াত্ব বন্ধ করে দেয়। ফলে ইংরেজের কলের কাপড়ের ব্যবসা বাড়ে। বিলাত থেকে রপ্তানী কাপড়ের উপর শতকরা দু-টাকা শুল্ক ধার্য হয়। কিন্তু ভারত থেকে সেদেশে আমদানী কাপড়ের উপর শতকরা আটাত্তর টাকা শুল্ক বসে। ১৮১৩ সালে

পাদরীরা এদেশে অবাধ গতিবিধির অনুমতি লাভ করে। তারা হিন্দুধর্মকে বিকৃত করে ব্যাখ্যা করে বেড়াতে থাকে। বিলাতে পাদরীদের প্রচারে বলা হত হিন্দুরা নাকি মনুষ্যরূপী চতুষ্পদ বিশেষ! এদেশবাসীর জীবন, শিক্ষা, চরিত্র, সংস্কৃতি সব বিষয়কেই দেখান হত হীন করে।

১৮১৫ সালে রামমোহন স্থায়ীভাবে কলকাতায় বসবাস আরম্ভ করেন। ১৮১৮ সাল থেকে তিনি সংবাদপত্রের মারফত লিখতে আরম্ভ করেন। তিনি বলেন: "কোম্পানীর আমলের প্রথম পঞ্চাশ বছরের মধ্যে শেষের কুড়িবছর পাদরীদের এই দৌরাত্ম্য চলেছে।" তিনি আরও বলেন, "আমরা নয়শ' বছর ধরে পরাধীন। আমাদের অধঃপতনের মূল কারণ আমাদের অতিরিক্ত সভ্যতা। এমন কি পশুপক্ষী হত্যায়ও আমাদের পরাঙ্মুখতা। জাতিবিভাগ আমাদের ঐক্যবন্ধতার বেজায় পরিপন্থী। কিন্তু হিন্দুদের মতো পরমত-সহিষ্ণু ও উদার জাতি জগতে আর দ্বিতীয় নাই। তাঁরা সব জাতি ও সম্প্রদায়কে ঈশ্বরানুগ্রহ-লাভের সমান অধিকারী মনে করেন।"

১৮১৯ এবং ১৮৩০ সালে 'নীল আইন' বিধিবন্ধ হয়। চাষীদের বাধ্য করা হয় ভালো জমিতে ধানের বদলে নীল চাষ করতে।

১৮২৩ সালে মুদ্রাযন্ত্রের স্বাধীনতা অপহরণের সরকারী আদেশ হয়। বহু বন্ধুর স্বাক্ষর নিয়ে সুপ্রিম কোর্টে এর বিরুদ্ধে আবেদন করেন রামমোহন।

১৮২৬ সালে জুরীর বিচারের আইন প্রণয়ন হয়। এটি জেতা ও বিজেতার মধ্যে ভেদ বৈষম্য খুব বাড়িয়ে দেয়। ইংরেজ, এমন কি দেশী খ্রীষ্টানরা হিন্দু-মুসলমানের বিচারে জুরী হতে পারত। হিন্দু-মুসলমান তাদের বিচারে কিন্তু জুরী হতে পারত না।

১৮৩১ সালে বিলাতের পার্লামেন্টে সিলেক্ট কমিটির সামনে সাক্ষ্য দেবার সময় রামমোহনকে প্রশ্ন করা হয়, "ভারতবাসীদের নৈতিক চরিত্র কেমন?" রাজা উত্তরে বলেন—"ভারতীয়দের তিন ভাগে ভাগ করা চলে। (১) যারা পল্লীগ্রামে থাকে; (২) যারা শহরে বিভিন্ন কাজের জন্য থাকে; (৩) যারা শহরে মামলা-মোকদ্দমা পরিচালনার সাহায্যে জীবিকার সংস্থান করে। প্রথম শ্রেণীর লোকেরা চরিত্রবান, মিতাচারী, সরল। তারা সদ্‌গুণে যে কোন দেশের লোকের সমকক্ষ। দ্বিতীয় ও তৃতীয় শ্রেণীর লোকেরা আইন-আদালতের সংস্রবে এসে এবং বিদেশীর প্রলোভনে পড়ে ধর্মজ্ঞান-বিবর্জিত হয়। জাল-জুয়াচুরি বা মিথ্যার আশ্রয় নেয়।"

১৮২৮ সালে বাংলাদেশে নিষ্কর ভূমি বাজেয়াপ্ত করা হয়। এর প্রতিবাদে 'ভূম্যধিকারী সভা'র জন্ম হয়।

১৮৩৩ সালে ইংরেজরা এদেশে জায়গা-জমির মালিক হতে থাকে। তারা নীল

